কারি এক সময়ে গাঁয়েরই অংশ ছিল, এখন কৌত হয়ে পড়ে আছে। লোকে হলুদের চাষ করে।

অদূরে গাঁয়ের সন্ধ্যাদীপ—চিনতে পারা যাচ্ছে কোন্ বাড়ির কোনটি। মনটা বেশ প্রফুল্ল হয়ে উঠল, এতক্ষণ যে গুমোট ছিল তা কেটে গেল।

আমি বল্লাম, মিঞা, মাঠ পেরিয়ে এসেছি, আর ভয় নেই।

সেই কথা শুনে মিঞা আমার দিকে তাকিয়ে বল্ল—সে কী চোখ আর সে কী স্বর!

অমলেন্দু একটু থামলো, এতদিন পরেও সেদিনের স্মৃতি যেন তাকে ভীত ক'রে তুলেছে।

—সে চোখের দৃষ্টি যেন শ্মশানের নিভন্ত কাঠের আগুন, আর সে স্বর! তার সমান এতদিনেও মনে এলো না! তবে সে স্বরে জীবন্ত মানুষের কণ্ঠস্বরের স্বাভাবিক ওঠা-পড়া নেই।

সেই কণ্ঠস্বরে ধ্বনিত হ'ল—'বটে, মাঠ পেরিয়ে এসেছ, ভয় নেই? একবার আমার পায়ের দিকে তাকাও তো!'

অন্ধকারে তখন লোক দেখা যায় অথচ লোক চেনা যায় না! ঐ অমানুষী কণ্ঠস্বর আমার দৃষ্টি টেনে নামালো তার পায়ের দিকে—দেখলাম—

অমলেন্দু একবার থামলো, তার পরেই এক নিশ্বাসে বলে' ফেল্ল—হাঁটু থেকে নীচে অবধি পা দু'খানা মানুষের নয়, গোরুর!

যখন জ্ঞান হ'ল, দেখি বাড়িতে আমার শয়নঘরে শুয়ে আছি, পাশে মা এবং বোন!

জ্ঞান হয়েছে দেখে মা বল্লেন, তোকে কতবার না নিষেধ করেছি রাত-বিরেতে একলা ও পথে আসবি না!

বোন একটু ঠাট্টার সুরে বল্ল, এ তোমার পুলিশ নয় যে ফাঁকি দেবে, এ সব অপদেবতার ব্যাপার!

—কি ক'রে জানলে যে আমি ওখানে পড়ে আছি?

—আমরা এখানে জানালার ধারে বসে গল্প করছি, এমন সময় সমুখের ঐ পথ দিয়ে একজন পথিক যাচ্ছিল, বলে গেল 'তোমাদের কোন্ বাড়ির এক ছেলে বুঝি ঐ ভিটের উপর পড়ে আছে!'

মনে পড়ল গল্পে গল্পে বাড়ির পরিচয় মিঞাকে দিয়েছিলাম।

—তখন আমরা আলো নিয়ে দৌড়ে গিয়ে দেখি—

বোন বল্‌ল, মূর্তিমান বীর, তুমি আবার ইংরেজ তাড়াবে! আচ্ছা দাদা, তোমাদের দলের সবারই এই রকম সাহস নাকি?

ওসব কথায় আমার কান ছিল না, শুধালাম, কি রকম তার চেহারা বল তো?

মা যে বর্ণনা দিলেন তা হুবহু মিশ্রার চেহারার সঙ্গে মিলে গেল!

—লোকটা কোন্ দিকে গেল?

—ঐ পথ দিয়ে সোজা উত্তরে গেল।

মাথাটা আবার ঘুরে উঠল, বেশ বুঝলাম চোখ স্তিমিত হয়ে আসছে।

বোন বল্‌ল -নাও, বীরপুরুষ আবার বুঝি মূর্চ্ছা যায়!

মা বল্‌লেন—তুই একটু থাম তো।

অমলেন্দুর গল্প শেষ হ'ল, সে থামলেও, অনেকক্ষণ আর কারো মুখে কথা ফুটলো না। সব কেমন এক নিস্তব্ধ ভাব, বাইরের অন্ধকার যেন কণ্টকিত হয়ে উঠেছে।

## ডাকিনী

আমি সরকারী এঞ্জিনিয়ার। পার্টিশনের পরে 'অপ্ট্' ক'রে পশ্চিমবঙ্গের দক্ষিণতম এক জেলায় বদলি হয়েছি। সদরে এসে দেখি আমার সরকারী বাসনভবনটি মন্দ নয়। এঞ্জিনিয়ারের বাড়ি, এঞ্জিনিয়ারে তৈরী করেছে, কাকের মাংস কাকে খায় না, চুরি হয় নি।

এ জেলা আমার সম্পূর্ণ অজ্ঞাত, কখনো বেড়াতেও এদিকে আসিনি, মানুষ ও ভূপ্রকৃতি সবই নূতন ঠেকে। ভাবলাম হেড ক্লার্কের কাছে থেকে জেনে নেবো, এমন ক'রে জেনে নিয়েই তো অন্যান্য জেলায় কাজ চালিয়েছি।

অফিসে গিয়ে হেডক্লার্ক-বাবুকে সেলাম পাঠালাম, আর সেলামের উত্তরে যে-লোকটি প্রবেশ করলো, সে এক মূর্তি। মূর্তি আভূমি নত হয়ে নমস্কার করে যখন দাঁড়ালো তার সমস্ত কপাল রক্তচন্দনে চর্চ্চিত, শিখায় জবাফুলের একটি কুঁড়ি আবদ্ধ, আর জামার তল থেকে গলার রুদ্রাক্ষের মালার গোটা-কয়েক রুদ্রাক্ষ রক্তবর্ণ চোখ পাকিয়ে তাকিয়ে রয়েছে।

মূর্তি এবার কথা বলল—হুজুর, তান্ত্রিক, আমার পিতা তান্ত্রিক, পিতামহ তান্ত্রিক, সপ্তপুরুষ তান্ত্রিক, আমরা সাধকের বংশ।

—বসুন।

—হুজুরের সম্মুখে?

—ক্ষতি কি!

মূর্তি এবারে সবিনয়ে আসন গ্রহণ করল, বলল, অধমের নাম—শ্রীমৃত্যুঞ্জয় রায়, ঠাকুরের নাম—

—ঠাকুরের নাম থাক্। নিবাস?

—ব্রাহ্মণবাড়িয়া।

—এখানে কতদিন?

—'অপ্ট' করেছি। হুজুরের শুভাগমনের তিন দিবস পূর্ব্বে। এখনো তেরাত্রি পূর্ণ হয় নাই।

—কতদিনের সার্ভিস?

—তেইশ বৎসর। এখনো সাত বৎসর তিন মাস বাকি! শোকে তাপে অকালে 'বার্দ্ধক্য' হয়ে পড়েছি, নতুবা আমার বয়স—

—বয়স থাক্।

আমার অভিজ্ঞতা এই যে, সরকারী চাকুরিতে বয়স জিজ্ঞাসা করা সৌজন্যের পরিচয় নয়, কেননা, শোকে তাপে অকালে 'বার্দ্ধক্য' হয়ে পড়ায় সকলকেই বয়সের চেয়ে বুড়ো দেখায়, আসলে সকলেই 'তারুণ্য'।

তারপরে বললাম, ভেবেছিলাম আপনার কাছে থেকে এখানকার পথ-ঘাটের খবর নেবো, তা দেখছি আপনিও আমার মতন নূতন লোক।

—তাতে কি হয়েছে? যে খবর চাইবেন দেবো, যখন বলবেন আসবো, আমার মোকাম তো হুজুরের বাসস্থানের নিকটেই। কেবল বিহান বেলা আমার একটু বাধা—

—বাজারে যান বুঝি?

এবারে মূর্ত্তি ঈষৎ হাস্য ক'রে জানালো যে, না, ঠিক বাজারে যাওয়া নয়, বিহান বেলা ঘণ্টা-তিনেক তিনি কালীসাধনা করেন।

—কালী প্রতিষ্ঠা করেছি কিনা, একেবারে জাগ্রত কালী। অমাবস্যার দিন সারারাত্রি পূজা আর হোম হয়, একবার হুজুরের পদধূলা 'দিবার লাগবো।'—বলে লজ্জায় ও গৌরবে হাসলেন।

—আচ্ছা, এখন যান।

মূর্ত্তি বিদায় নিলো। বুঝলাম এ এক নূতন অভিজ্ঞতা। আমার ভাগ্যে এখানে সকলই নূতন দেখতে পাচ্ছি।

এই ঘটনার তিন-চার দিন পরে একদিন দুপুরবেলা হেড ক্লার্ক মৃত্যুঞ্জয়বাবু জন-তিনেক লোক নিয়ে আমার কামরায় ঢুকলো।

—কি ব্যাপার?

—হুজুর, এঁরা বিশিষ্ট ভদ্র সন্তান, আসছেন বামুনদাঁড়া গ্রাম থেকে।

—কি চান?

—সেখানে সরকারী রাস্তা তৈরী হচ্ছে, মাঝখানে একটা বিল্ববৃক্ষ পড়েছে, সেটা নিয়ে dispute দিতে এঁরা এসেছেন।

—কিসের dispute?

—সেটা কালীর থান।

এবারে বুঝলাম তান্ত্রিক সাধকবংশের আগ্রহের কারণ।

—সেটেলমেন্টের নক্সায় কি দেবস্থান ব'লে লিখিত আছে?

এবারে আগন্তুকদের একজন বল্‌ল—না, তা ঠিক লেখা নেই।

—তবে?

—সবাই কালীর থান ব'লে মানে।

আমি কিছু বিরক্ত হয়েই বললাম, এরকম হ'লে কাজ চলবে কি ক'রে? যখনই কোন কাজ করতে যাওয়া হয়, আমনি বের হয়, দেবতার স্থান, নয় পীরের কবর, হয় দেবত্র, নয় পীরত্র। এ তো ভারি মুস্কিল!

—হুজুর একবার নিজ চক্ষে দেখে আসুন।

—দেখে কি বুঝবো?

—কত লোকে মানে।

—সে তো যোগসাজসে অনায়াসে খাড়া করা যেতে পারে।

—খবর না দিয়ে চলুন, আজকেই চলুন।

—কি বলেন হেডক্লার্ক-বাবু?

মৃত্যুঞ্জয়বাবু আগন্তুকদের শুধালো—কখন্ ফিরতে পারবে?

—সন্ধ্যার মধ্যেই।

আমি বললাম—না হয় কিছু দেরীই হবে।

ঈষৎ ইতস্তত ক'রে মৃত্যুঞ্জয়বাবু বল্‌ল—আজ যে অমাবস্যা, সারা রাত্রি হোম পূজা আছে।

—সে জন্য আপনি ভাববেন না। আপনার হোম পূজায় বাধা হবে না, মোটরে যাবো, মোটরে আসবো। যাতায়াতে কতক্ষণের পথ?

—আজ্ঞে তিন ঘণ্টার বেশি নয়।

—বেশ। কিন্তু একটা কথা। যদি কালীর থান ব'লে মনে না হয়, তবে তখনি লোক লাগিয়ে গাছ কাটিয়ে তবে ফিরবো। আপনাদের কথা মনে না ধরলে একেবারে গাছ কাটাবার ব্যবস্থা ক'রে ফিরবো।

আগন্তুকরা বল্‌ল—হুজুর অবিচার করবেন না নিশ্চয় জানি।

তখনি বামুনদাঁড়া গ্রামের উদ্দেশে মোটরে রওনা হলাম, সঙ্গে হেডক্লার্ক-বাবু আর আগন্তুক কয়েকজন।

মোটর ছাড়লে ঘড়ি দেখলাম, বেলা দেড়টা।

যা পথ! শরীরের হাড়গোড়গুলো যে এখনো যথাস্থানে আছে তাতে

বুঝতে হবে শরীরের কারিগর বেশ নিপুণ। কেবলি ঝাঁকানি। আবার মাঝে মাঝে বালু—সেখানে গাড়ির চাকা এমন ব'সে যায় যে চিরস্থায়ী বন্দোবস্ত হবার জোগাড়। চারদিকে অফুরন্ত মাঠ, ঝাউ আর নারকেল গাছই বেশি। বেলা তিনটায় সময় বামুনদাঁড়া গ্রামে পৌঁছলাম।

বল্লাম, কোথায় আপনাদের গাছ?

মোটর থেকে নেমে কিছুদূরে একটা গাছের কাছে এলাম। বিল্ববৃক্ষই বটে! আর পাঁচটা গাছের সঙ্গে প্রভেদ নেই। এই গাছের তলে বা উপরে কোথাও যে দেবতা ভর করেছেন এমন মনে হ'ল না। গাছটার নীচে অবশ্য চার পাঁচ টুকরো সিঁদুর মাখানো পাথর পড়ে ছিল, তা থেকে কি সিদ্ধান্ত করবো? আমার নিজের অভিজ্ঞতা হচ্ছে এই যে, সরকারী রাস্তা বন্ধ করবার উদ্দেশ্যে জমির মালিক প্রায়শ দেবতাকে 'রিকুইজিশন' ক'রে থাকে। যে-পথ দিয়ে এলাম সেটাকেই প্রশস্ত করবার কাজ চলছে, এখন ঠেকেছে এসে এই গাছটার সম্মুখে।

আমার মুখে অবিশ্বাসের ভাব দেখে আগন্তুকদের একজন বল্ল—হুজুর, বিশ্বাস না হয় গ্রামের প্রধানদের জিজ্ঞাসা করুন।

—জিজ্ঞাসা আর কি করবো, চোখেই তো দেখতে পাচ্ছি, তা ছাড়া প্রধানরাই আপনাদের পাঠিয়েছিলেন।

—এখানে শিবরাত্রির দিনে মেলা হয়।

—মেলা ঐ পাশের মাঠটার উপরে করবেন, ওখানে স্থানাভাব হবে না।

তারপরে বল্লাম, গাছটাতে মা-কালী যে বেশিদিন ভর করেছেন তা মনে হয় না, একটা ঘর পর্য্যন্ত তোলবার সময় পান নি। না, এমনভাবে যত্রতত্র দেববৃক্ষ দেখা দিতে থাকলে কাজ চলবে কি ক'রে? পথ কি রকম দেখলেন তো? বর্ষাকালে বোধ করি সাঁতার-জল হয়। অসুবিধা তো আপনাদেরই, আমার কি?

—তা হোক, তা বলে কি দেবস্থান! তাকিয়ে দেখি একজন গ্রামবৃদ্ধ ইতিমধ্যে এসে জুটেছেন।

তিনি বল্লেন, হুজুর, এ গাছ কাটলে গ্রামের অমঙ্গল হবে, শুধু তা-ই নয়, যিনি কাটবেন তাঁরও অমঙ্গল।

আর একজন বৃদ্ধ বল্লেন—এ গাছ কাটবামাত্র মায়ের লক্ষ ডাকিনী গ্রাম আক্রমণ করবে। এ আমরা সকলেই জানি।

তাঁরা কি ভাবে জানলেন সেকথা জিজ্ঞাসা ক'রে লাভ নেই, কারণ সাক্ষী-সাবুদের অভাব হবে না।

এবারে হেডক্লার্ক-বাবু সুরু করলেন—হুজুর কথাটা মিথ্যা নয়, আমাদের গ্রামের কাছে একবার এক কালীর থান অপবিত্র হয়, তার ফলে হুজুর, কি বলবো, এখনো গায়ে কাঁটা দিয়ে ওঠে, সে রাতে কি ঝড় আর বজ্রপাত, আর সেই সঙ্গে হাজার ডাকিনী যোগিনী।

—থামুন, ডাকিনী যোগিনীদের রূপকথা শুনবার সময় আমার নেই।

ওভারশিয়ারকে বল্লাম, আপনি লোক জোগাড় করুন, গাছ কাটতে হবে।

ওভারশিয়ার বল্ল—হিন্দুতে রাজি হবে বলে মনে হয় না।

—তবে সাঁওতাল দেখুন।

ওভারশিয়ার সাঁওতাল সংগ্রহের জন্য গ্রামের দিকে গেল। আমি কাছেই বসলাম।

লোকজনের মুখের অবস্থা দেখে মনে দুঃখ হচ্ছিল সত্য, কিন্তু এ রকম করলে কাজ চলে না। সরকারী কাজ, সাধারণের উপকারার্থ পথ-ঘাট তৈরি হবে, এ রকম ক্ষেত্রে দেবতাকে এনে হাজির করা যে দেবতার অপমান এ বোধ এদের নেই।

কিছুক্ষণের মধ্যেই ওভারশিয়ার দু'জন সাঁওতাল মজুর সংগ্রহ ক'রে নিয়ে এলো, তারা কুড়ুল নিয়ে তৈরী হ'য়ে এসেছে।

গাছ কাটতে লাগিয়ে দিলাম। গ্রামের লোকেরা হতাশ হ'য়ে ফিরে গেল, তখন নিশ্চয়ই তারা আমার দীর্ঘায়ু কামনা করছিল না। ওদিকে দেখি হেডক্লার্ক-বাবু শুষ্কমুখে নীরব ব'সে আছে, বোধ করি মনে মনে ইষ্টনাম জপছে।

ওভারশিয়ারকে বল্লাম, আপনি আজ রাত্রিটা এখানে থাকুন, কাল কাজ সেরে ফিরে যাবেন। যদি কেউ বাধা দেয়, পুলিশে খবর দিতে ভুলবেন না, আমরা এখন ফিরি।

এবারে মোটরে রইলাম আমি, হেডক্লার্ক-বাবু আর ড্রাইভারটি। বলে রাখি যে ড্রাইভারটিও এদেশে নূতন, আমার সঙ্গেই এসেছে।

তখন শীতের সন্ধ্যার ছ'টা, মানে বেশ অন্ধকার হ'য়ে এসেছে। আমি

সান্ত্বনা দেবার উদ্দেশ্যে বললাম—মৃত্যুঞ্জয়বাবু, আপনি নিশ্চিন্ত থাকুন, ফিরে গিয়ে পূজোয় বসতে পারবেন, অমাবস্যা লাগবে ন'টার সময়ে।

আমার আশ্বাসে তিনি যে সান্ত্বনা পেলেন মনে হ'ল না, চুপ ক'রে ব'সে থাকলেন। লোকটা নিশ্চয় ভয় পেয়ে গেছে, গাছ কাটবার হুকুমে।

গাড়ি যথাসম্ভব দ্রুত চলছে, বেশ ঠাণ্ডা। কিছুক্ষণ পরে হঠাৎ হেডক্লার্ক চীৎকার ক'রে উঠলেন—ঐ দেখুন হুজুর!

—কি?

—ঐ যে আকাশের কোলে মেঘ।

—মেঘ তো আকাশেই থাকে।

—শীতকালে থাকে না, তাছাড়া এ ঝড়ের মেঘ। আমাদের গাঁয়ের সেই গাছটা কাটবার পরেও এমনি মেঘ দেখা দিয়েছিল, সেটাও ছিল শীতকাল, হুজুর।

সত্যি, মেঘ ক্রমে আকাশ ছেয়ে ফেলতে আরম্ভ করলো আর মেঘের কোলে এখানে ওখানে বিদ্যুৎ চমকাতে লাগলো।

—হুজুর, এ মায়ের ক্রোধ।

—আপনি চুপ করুন।

আকাশ ঘন কালো মেঘে আচ্ছন্ন হয়ে গেছে আর বিদ্যুতের মুহুর্মুহু ডালপালা ক্রমেই ব্যাপকতর হচ্ছে। মাঠে জনপ্রাণী নেই, গাছপালা ছবিতে আঁকা।

বাতাস বাড়তে আরম্ভ করলো, তারপরে বেশ জোরালো সব দমকা আসতে লাগলো, মোটরের গতি মন্থর হ'য়ে এসেছে।

এমন সময়ে একটা প্রকাণ্ড বিদ্যুৎ আকাশের এক প্রান্ত থেকে আর এক প্রান্ত অবধি ফাটিয়ে দিল। তারপরেই গর্জ্জন।

তারপরে সে কি মুহুর্মুহু বিদ্যুৎ-বিকাশ, অন্ধকারের কালো থানখানাকে বারম্বার সশব্দে টেনে টেনে ছিঁড়তে লাগল! একটা প্রচণ্ড দমকায় মোটরের কাপড়ের 'হুড' ছিঁড়ে উড়ে গেল—আর বিপদের উপর বিপদ, এঞ্জিন বারকয়েক গোঁ গোঁ করে বন্ধ হয়ে গেল, ড্রাইভারের কৌশল ও পরিশ্রম সব ব্যর্থ হল। মোটর অচল হয়েছে।

—হেডক্লার্ক-বাবু?

উত্তর নাই, বোধ করি ইষ্টনাম জপছেন।

ড্রাইভার বলল—আপনারা নেমে এগোন, আমি দেখি কি করতে পারি।

—হেডক্লার্ক-বাবু!

—হুজুর, আমি আগেই বলেছিলাম।

—কি ?

—আজ আমার পুজোয় বসা হবে না।

—সে তো পরের কথা, এখন নামুন।

দু'জনে নেমে হাঁটতে সুরু করলাম।

কিছুক্ষণ পর্য্যন্ত মোটরের বাতি দেখা যাচ্ছিল, তারপরে সে আলোটুকুও অন্তর্হিত হ'ল? হয় বাতি নিভে গিয়েছে, নয় আমরা অজ্ঞাতে মোড় ফিরেছি।

—রাস্তা চিনতে পারছেন ?

—না হুজুর, আমি এদিকে কখনো আসিনি, আর এদেশেই বা কদিন!

—তবে নিশ্চিন্তে এগিয়ে চলুন।

এতক্ষণ বজ্র, বিদ্যুৎ এবং ঝড় ছিল, এবারে মুষলধারে জল নামল। দুজনে নীরবে চলেছি। বিদ্যুতের আঘাতে বজ্রের গর্জনে মনে হচ্ছে আকাশের চাতাল ফেটে গিয়েছে, পৃথিবী ঘোরতর অন্ধকার, গভীর জলের তলে বোধ করি এমনি নীরন্ধ্র তমোলোক, আর ঝড়ে জলে বজ্রে মিলে সে কি অবর্ণনীয় শব্দ, শব্দ নয় যেন কোন অতিকায় অলৌকিক সত্তার ক্রুদ্ধ হুঙ্কার!

—হুজুব শুনেছেন ?

—কি ?

—শব্দ।

—ওত ঝড়ের শব্দ।

—না, না হুজুর, মায়ের ডাকিনীর হুঙ্কার।

—আঃ এখন চুপ করুন।

একবার বিদ্যুৎ চমকাল।

—তাই তো, ও টিলাটা কোত্থেকে এলো? আসবার সময়ে তো দেখিনি! পথ ভুল করলাম নাকি ?

—ভুল করিনি হুজুর, ওঁরা পথ ভুলিয়ে নিয়ে যাচ্ছেন।

—কেন ?

কিন্তু সে উত্তর বোধ করি এমনি ভয়াবহ যে হেডক্লার্ক-বাবুর মুখে বেধে গেল।

কিন্তু বিপদ এই যে, একে শীতকাল, তাতে ঝড়-জল, গরম কাপড় সত্ত্বেও কাঁপছি। অবিলম্বে আশ্রয় না পেলে বিপদ ঘটবে। কিন্তু এই জনহীন প্রান্তরে আশ্রয়ই বা কোথায়? দুজনে মাথা নীচু করে মূঢ়ের মতো চলেছি। এমন সময়ে দক্ষিণ দিগন্তে একটা বিদ্যুতের অগ্নিময় শূল পৃথিবীর মর্ম্ম ভেদ করে পাতালে প্রবেশ করল। হেডক্লার্ক-বাবু বললে বলতে পারতেন, হুজুর, আমাদের উদ্দেশে নন্দী ত্রিশূল নিক্ষেপ করল। সেই বিদ্যুতের আলোয় দেখলাম, অদূরে একটা চালাঘর। দু'জনে ছুটে গিয়ে সেই ঘরে ঢুকে পড়লাম, দরজা খোলাই ছিল। পরিত্যক্ত জীর্ণ ঘর, তবু ঘর তো বটে!

ঘরের মধ্যে যে কতক্ষণ আছি বুঝবার উপায় নাই। হাতের ঘড়ি দেখব কি ভাবে—ভিতরে নীরন্ধ্র অন্ধকার। তাছাড়া বাইরের প্রলয়কাণ্ডে কালের ঊর্ণতন্তু কখন্ যেন উড়ে ছিঁড়ে গিয়েছে, আমরা কালহীন মহা-সমুদ্রের উপরে বটপত্র মাত্র আশ্রয় করে ভাসছি। ঘরের চাল মুহুর্মুহু মচ্ মচ্ করে উঠছে, যে-কোন মুহূর্ত্তে উড়ে যেতে পারে। জীবনে অনেক ঝড় জল দেখেছি কিন্তু এমন দুর্দ্দম সজীব ব্যাপার দেখি নি। ওকি কেবল ঝড়ের গর্জ্জন? মনে হচ্ছে ধরিত্রীর নাভিকুহর থেকে এক সুগভীর আর্ত্তনাদ ধ্বনিত উত্থিত হচ্ছে!

—হেডক্লার্ক-বাবু!

সাড়া নাই। অনেক ঠাহর করে দেখলে অদূরে একটি পুঞ্জীভূত অন্ধকার দেখা যায়। ঐ উনি। নিঃশব্দে বসে আছেন, বোধ করি জপে বসেছেন। লোকটাকে দেখলে দুঃখ না হয়ে যায় না।

ঝড় একটু কমল। বললাম—হেডক্লার্ক-বাবু, ঝড় বোধ করি থামলো?

—না, হুজুর, এবারে ওঁরা আসবেন। এ রকম আমি আগেও দেখেছি। আগে আসে ঝড়, সেটা ওঁদের আগমনী, তারপরে ঝড় থামবামাত্র ওঁরা স্বয়ং আসেন। ঐ শুনেছেন শব্দ?

বাস্তবিক কেমন একরকম ক্রুদ্ধ গর্জ্জন শোনা যাচ্ছে বটে, এ তো ঝড়ের শব্দ নয়। তবে কি? সত্য কথা বলতে কি, এবারে আমিও একটু ভয় পেলাম। স্থান কাল বিবেচনা করলে এ ভয় অবাস্তব মনে হবে না।

আবার দ্বিগুণ বেগে ঝড় এল।

বোধ করি রাত্রি শেষ হবার মুখে। এমন সময়ে অতি প্রচণ্ড এক দমকায় ঘরের চাল সশব্দে ছিঁড়ে কোথায় উড়ে গেল—আর দরজার অর্গল ভেঙে বাহিরের অরাজক আব্‌হাওয়া ঘরের মধ্যে ঢুকে পড়ল।

—হুজুর, পালান, পালান, ওঁরা ঘরে ঢুকেছেন।

ধাবমান একটি পুঞ্জীভূত অন্ধকার ঘর থেকে ছুটে বের হয়ে গেল। বুঝলাম যে হেডক্লার্ক-বাবু বের হয়ে ছুটছেন। লোকটা মরবে নাকি? আমিও পিছন পিছন তাঁর নাম ধরে ডাকতে ডাকতে ছুটলাম।

—থামুন থামুন, দেখুন ঝড় থেমেছে।

—ঝড় থেমেছে বটে, কিন্তু ঐ ক্রুদ্ধ গর্জ্জন শুনুন, ওঁরা আসছেন।

সত্যই তো—এ কিসের গর্জ্জন? ঝড়ের হতে পারে না, ঐ প্রচণ্ড দমকার পরে ঝড় বেশ শান্ত হয়ে এসেছে। কোনো আদিম সত্তার অব্যক্ত ক্রুদ্ধ আক্রোশ যেন গর্জ্জনাকারে পুঞ্জীভূত হয়ে ঠেলে উঠেছে। ওডীসির একচক্ষু দস্যুটা শলাকা বিদ্ধ হবার সময় বোধ করি এইরকম ভয়াবহ হুঙ্কার করেছিল।

সম্মুখে অদূরে ধাবমান মৃত্যুঞ্জয়বাবু, পিছনে ধাবমান আমি!

মেঘ কেটে গিয়েছে, পূব দিক বেশ পরিষ্কার হয়ে গিয়েছে, এখন অনেকটা দৃষ্টি চলে।

—শুনুন ওঁদের গর্জ্জন!

—কিন্তু আপনি যে গর্জ্জনের দিকেই ছুটেছেন, থামুন, থামুন।

কে কার নিষেধ শোনে!

একজনের পিছনে অপর জন ধাবিত। কিন্তু কোন্ দিকে ছুটছি? গর্জ্জন যেন নিকটতর হচ্ছে! ডাকিনী? এও কি সম্ভব?

সম্মুখে কতকগুলি গাছপালা। তার মধ্যে হেডক্লার্ক-বাবু ঢুকে পড়লেন। আমিও ঢুকলাম। এমন সময়ে তিনি প্রকাণ্ড একটি হুঁচোট খেয়ে পড়ে গেলেন, আমিও পড়তে পড়তে কোন রকমে রক্ষা পেলাম।

ক্লান্ত হয়ে হেডক্লার্ক-বাবুর কাছে বসে পড়েছিলাম।

—ঐ, ঐ, শুনুন, ওরা—

মুখ তুলে সম্মুখে তাকালাম এবং গাছপালার অন্তরাল ভেদ করে দৃষ্টিপাত করলাম। এক মুহূর্ত্তেই গর্জ্জনের কারণ স্পষ্ট হয়ে গেল! ডাকিনীই বটে! সম্মুখে, অদূরে—সমুদ্র!

হেডক্লার্ক-বাবু অজ্ঞান হয়ে গিয়েছেন।

## কল্কি

তখন বিশ্বের সৃষ্টি হয় নাই। সে সময়ে আকাশ-সমুদ্র, ঊর্ধ্ব-অধঃ দশ-দিক এবং নবগ্রহ কিছুই ছিল না। তখন মরুৎগণ ছিল না, সরিৎগণ ছিল না, উদ্ভিদ ছিল না, প্রাণী ছিল না। উষা সন্ধ্যা তখন ছিল না, চন্দ্র সূর্য্য ছিল না। যাহা কিছু এখন আমরা দেখি এবং যাহা কিছু এখন আমাদের চিন্তার বিষয়—সে সব কিছুই ছিল না; ছিল কেবল নিষ্কলঙ্ক শূন্যতা। একমাত্র শূন্যতা থাকার জন্য তাহাও ছিল না। সেই অসৎবৎ শূন্যতায় বিধাতা পুরুষ একাকী ছিলেন।

একাকী বসিয়া থাকিতে থাকিতে তাঁহার বিরক্তিবোধ হইল। তিনি বিশ্বকর্ম্মাকে সৃষ্টি করিলেন। বিশ্বকর্ম্মা তাঁহাকে শুধাইল—প্রভু কি করিতে হইবে? বিধাতা বলিলেন—তুমি বিশ্ব সৃষ্টি করো।

বিশ্বকর্ম্মা বিশ্বসৃষ্টিতে নিযুক্ত হইল। তখন দেখিতে দেখিতে নীল আকাশের চন্দ্রাতপে গ্রহ-সূর্য্যের দল সঞ্চরণ করিতে লাগিল, মরুৎগণ প্রবাহিত হইল, সরিৎগণ ধাবিত হইল, পাহাড়-পর্ব্বত সদ্যনিদ্রোত্থিতের মতো উঠিয়া দাঁড়াইল। ক্রমে সমুদ্র দেখা দিল, উদ্ভিদ দেখা দিল, বিচিত্র-ধরণের প্রাণী দেখা দিল। উষার সঙ্গে আলো আসিল, সন্ধ্যার সঙ্গে আসিল অন্ধকার। বর্ষ-চক্রের আবর্ত্তনের প্রহরে প্রহরে ঋতুগণ আসিল।

বিশ্বকর্ম্মা বলিল—প্রভু একবার সৃষ্টি দেখুন।

বিধাতা বলিলেন—সুন্দর! কিন্তু কে এই সৌন্দর্য্য ভোগ করিবে? ইহা ভোগ করিবার জন্য মানুষ সৃষ্টি করো।

বিশ্বকর্ম্মা নরনারী দু-দলের সৃষ্টি করিল। আর তাহাদের বসবাসের জন্য স্বর্গের প্রান্তে নন্দনবন নামে সর্ব্বসুষমাভূষিত এক কানন সৃষ্টি হইল।

বিধাতার অনুজ্ঞা বহন করিয়া বিশ্বকর্ম্মা তাহাদের বলিল—এই নন্দনবন তোমাদের ভোগের জন্যই সৃষ্টি। তোমরা এখানে চিরকালের জন্য বাস করিবে। যাহা প্রয়োজন সমস্তই মিলিবে। কেবল বনের উত্তর দিক্‌টাতে

যাইবে না। এবং আমার ছাড়া আর কাহারও কথায় কান দিও না। যাও, এখন তোমাদের নূতন আবাস একবার ঘুরিয়া দেখ। এই বলিয়া বিশ্বকর্মা প্রস্থান করিল।

নর নারী নন্দনবন ঘুরিয়া দেখিবার জন্ম বাহির হইল। চারিদিকে সবুজ গাছ; গাছের শাখায় শাখায় ফুল আর ফল। মাঝখান দিয়া ছোট একটি নদী প্রবাহিত। নদীর ধারে ছোট একটি পাহাড়। পাহাড়ের মধ্যে একটি গুহা।

আরও কিছুদূর গিয়া তাহারা দেখিতে পাইল একটি সরোবর। তরল পান্নার মতো তাহার জল। জলে অসংখ্য পদ্ম। বাতাস বহিলে পদ্মে, পদ্মপাতায় আর জলে মাতামাতি লাগিয়া যায়। তাহারা উপরে চাহিয়া দেখিল নীল আকাশ। আকাশের গায়ে হাঁসের পালকের মতো লঘু মেঘের খণ্ড। এত সৌন্দর্য্য তাহারা কল্পনাও করিতে পারে নাই। প্রতিদিন তাহারা নূতন নূতন সৌন্দর্য্য আবিষ্কার করিয়া ফেরে—কেবল উত্তর দিক্‌টাতে যায় না।

একদিন দুপুরবেলা পুরুষটি যখন নিদ্রিত, নারী একাকী নন্দন ভ্রমণে চলিল। হঠাৎ মনে হইল কে যেন তাহার কানে কানে বলিতেছে—একবার উত্তর দিকে চলো না। সে চমকিয়া উঠিল! কে এমন কথা বলে? তাহারা ছাড়া এ বনে তো আর কেউ নাই। সে ভয় পাইয়া ফিরিয়া আসিল। পুরুষটি শুধাইল, উত্তর দিকে যাওনি তো? নারী বলিল—না। অপরিচিত কণ্ঠস্বরের কথা সে চাপিয়া গেল।

কৌতূহল নারী-চরিত্রের ধর্ম। সে আবার পরদিন মধ্যাহ্নে একাকী বাহির হইল। আবার সেই কণ্ঠস্বর। "উত্তর দিকটা দেখিলে দোষ কি? সেদিকটা এদিকের চেয়েও সুন্দর।" নারী ভয় পাইয়া ফিরিয়া আসিল। কিন্তু প্রত্যেকদিন একই কণ্ঠস্বর শুনিতে শুনিতে তাহার ভয় অনেকটা ভাঙিয়া গেল—সে সাহসে বুক বাঁধিয়া একাকী একদিন উত্তর দিকে চলিল। সেই কণ্ঠস্বর তাহার সঙ্গে সঙ্গে চলিল—সাহস দিতে দিতে, বাহবা দিতে দিতে সঙ্গে সঙ্গে চলিল।

রমণী দেখিল—সত্যই উত্তর দিকটা অন্য সব দিকের চেয়ে সুন্দরতর। এত রঙ্, এত গান, এত গন্ধ অন্যদিকে সে কি দেখিয়াছে! কিন্তু সব চেয়ে তাহার কাছে যাহা বিস্ময়জনক লাগিল, তাহা একটি অদ্ভুতদর্শন কালো

বস্তু। বৃহদাকার নল ও চক্র সমন্বিত একটি কালোপদার্থ অনেকটা জায়গা জুড়িয়া দণ্ডায়মান।

অদৃশ্য-ব্যক্তির কণ্ঠস্বর তাহাকে যেন উৎসাহ দিবার জন্যই বলিল—বাঃ কি সুন্দর! আরও একটু কাছে যাওনা।

কিন্তু অপরিচিত বস্তুর কাছে যাইবার সাহস তাহার হইল না। সে ভয় পাইয়া দ্রুত ফিরিয়া আসিল। দ্রুত ফিরিয়া আসিল কিন্তু সারারাত্রি ধরিয়া স্বভাবজ কৌতূহল তাহাকে খোঁচাইতে লাগিল। একবার দেখিলে এমন কি দোষ হইত!

পরদিন আবার সে সেই বস্তুটির কাছে গেল। কণ্ঠস্বর বলিল—একবার স্পর্শ করিয়া দেখো না। কিন্তু নারী আর অগ্রসর হইল না। এইরকম করিয়া দিনের পর দিন তাহার কৌতূহল ও ধৈর্য্যের মধ্যে দ্বন্দ্ব চলিতে লাগিল। পুরুষটি ইহার কিছুই জানিতে পারিল না। সে দুপুরবেলা পড়িয়া ঘুমায়—এসব জানিবার তাহার সময় কোথায়?

অবশেষে রমণীচরিত্রের কৌতূহলেরই জয় হইল। সে স্থির করিল—একবার বস্তুটিকে স্পর্শ করিয়া দেখিতে হইবে। স্পর্শ করিতে এমন কি দোষ!

সেদিন দুপুরবেলা সেই কণ্ঠস্বরকে অনুসরণ করিয়া সে বস্তুটির কাছে গেল এবং তাহার উৎসাহবাক্যে সাহস সঞ্চয় করিয়া বস্তুটিকে আল্‌গোছে একবার স্পর্শ করিল। অমনি সেই কালো বস্তু যেন সজীব হইয়া উঠিল। চাকা ঘুরিয়া উঠিল, নল হইতে ধোঁয়া ও আগুন স্ফুরিত হইতে লাগিল—আর সে কি বিষম গর্জ্জন? সে ভীত হইয়া এক দৌড়ে পালাইয়া চলিয়া আসিল। আসিতে আসিতে শুনিল—যেন অদৃশ্য কোন ব্যক্তির হাসি তুষারকণার মতো চারিদিকে বিকীরিত হইতেছে। পুরুষটিকে কিছুই জানাইল না।

এদিকে বৈকুণ্ঠে বিধাতার আসন টলিয়া উঠিল। তিনি বিশ্বকর্ম্মাকে বলিলেন—একবার নন্দনে যাও তো। নরনারী যদি নিষেধাজ্ঞা লঙ্ঘন করিয়া থাকে, তবে যথোচিত ব্যবস্থা করিতে ভুলিও না।

বিশ্বকর্ম্মা আসিয়া নরনারীকে বলিল—তোমরা বিধাতার নিষেধাজ্ঞা লঙ্ঘন করিয়াছ। উত্তরদিকের সেই কালোবস্তুটিকে তোমরা স্পর্শ করিয়াছ।

পুরুষ বলিল—না। নারী নীরব হইয়া রহিল।

সমস্ত বুঝিতে পারিয়া পুরুষ চীৎকার করিয়া উঠিল—ওরে রাক্ষসী—তুই কি সর্ব্বনাশ করিয়াছিস। তারপরে সে বিশ্বকর্ম্মার পায়ের উপর গিয়া পড়িয়া বলিল—ক্ষমা করুন।

বিশ্বকর্ম্মা বলিল—বিধাতার ক্ষমার নাম প্রায়শ্চিত্ত। তোমাদের প্রায়শ্চিত্ত করিতে হইবে। তোমাদের নন্দন ত্যাগ করিয়া যাইতে হইবে।

—কোথায় ?

—পৃথিবীতে।

পুরুষটি বলিল—পৃথিবী ! সে আবার কি ? সে কোথায় ?

বিশ্বকর্ম্মা নীচের দিকে অঙ্গুলি নির্দ্দেশ করিয়া দেখাইলেন—ওই যে ক্ষুদ্র মৃৎকণা—ওটাই পৃথিবী।

পুরুষ ব্যাকুলভাবে বলিল—ওখানে গিয়া কি করিব ?

—প্রায়শ্চিত্ত করিবে।

—কেমনভাবে তাহা করিতে হইবে ?

বিশ্বকর্ম্মা বলিল—জরা মৃত্যুর অধীন হইয়া, রোগ শোক আধিব্যাধির অধীন হইয়া, দারিদ্র্য ও ঐশ্বর্য্যের ক্রীতদাসরূপে পরিশ্রম করিয়া এই পাপ ক্ষালন করিতে হইবে।

—কতদিন লাগিবে ?

—কোটি কোটি বৎসর, লক্ষ লক্ষ পুরুষের জন্মজন্মান্তর গ্রহণ।

পুরুষটি হতাশ হইয়া বসিয়া পড়িল। নারী চোখে আঁচল চাপিয়া ধরিল।

—আর—এখানে ফিরিতে পাইব না ?

বিশ্বকর্ম্মা বলিল—না।

পুরুষটি যেন আপনমনেই বলিয়া উঠিল—কি সর্ব্বনাশ।

বিশ্বকর্ম্মা সান্ত্বনার সুরে বলিল—এখানে ফিরিতে পাইবে না বটে, তবে পৃথিবীই নন্দনে পরিণত হইবে।

পুরুষ সাগ্রহে শুধাইল—কবে ?

—যে অপরাধ করিয়াছ তাহার মাত্রা ক্ষয় হইলেই।

—কেমন করিয়া জানিতে পারিব যে অপরাধের ক্ষয় হইল ?

বিশ্বকর্মা বলিল—অপরাধের মাত্রা যখন পূর্ণ হইবে, তখনি বুঝিবে যে এবারে মহাপুরুষের আবির্ভূত হইবার লগ্ন সমুপস্থিত। নিশান্তের অন্ধকারতম ক্ষণেই তো সূর্যোদয় হইয়া থাকে।

—সেই মহাপুরুষের কি নাম?

—নামের দ্বারা তাঁহাকে বুঝিবার আশা করিও না। কিন্তু যদি নিতান্তই নাম চাও, তবে শোন তাঁহার নাম—কল্কি।

এই বলিয়া বিশ্বকর্মা বলিল—এখন তোমরা বিদায় হইবার জন্য প্রস্তুত হও।

নরনারী প্রস্তুত হইতে লাগিল—বিশ্বকর্মা প্রস্থান করিল।

যখন দুইজনে নন্দনের বাহিরে আসিয়াছে তখন এক ব্যক্তি তাহাদের কাছে আসিয়া দাঁড়াইল—তাহার পিছনে চক্রচালিত সেই কালোবস্তুটি।

নারী চমকিয়া উঠিল।

পুরুষ শুধাইল—ব্যাপার কি?

সেই লোকটি বলিল—এই বস্তুটি স্পর্শ করিবার দোষেই তোমাদের নির্বাসন। এটাকে ছাড়িয়া কেন যাও? এটাকে পৃথিবীতে লইয়া যাও। ওই যে শুনিলে পৃথিবী নন্দনে পরিণত হইবে—তাহা এই বস্তুটির কৃপাতেই।

পুরুষ বলিল—ইহার কৃপায় কি পাইব?

সেই ব্যক্তি বলিল—অনন্ত ঐশ্বর্য, কল্পনাতীত সুখ।

—শান্তি পাইব কি?

—না।

—তবে চাই না। .

সেই ব্যক্তি বলিল—তোমাদের জন্য না চাও, তোমাদের পুত্র-পৌত্রের জন্যও কি চাও না?

পুরুষ নীরব। রমণী বলিল—চাই।

সেই ব্যক্তি উৎসাহ দিয়া বলিল—এইতো নারীর মতো কথা। এই বস্তুটির গুণের অন্ত নাই। ইহার গুণে তোমরা এমনি ক্ষমতাবান হইবে যে বিধাতাকে আর প্রয়োজন হইবে না। নিজেরাই নিজের বিধাতা হইতে পারিবে।

পুরুষ শুধাইল—বস্তুটির কি নাম ?

সেই ব্যক্তি বলিল—যন্ত্র।

—তোমার কি নাম ?

সে ব্যক্তি বলিল—শয়তান

এই বলিয়া সে অদৃশ্য হইয়া গেল। নর-নারী, সেই আদি-দম্পতি সেই যন্ত্রটিকে টানিয়া লইয়া পৃথিবীর দিকে যাত্রা শুরু করিল।

## বাঁশ ও কঞ্চি

জীর্ণ পৈতৃক তক্তপোষখানি মচ্‌মচ করিয়া উঠিল, তবে একেবারে ভাঙিয়া পড়িল না, সেকালের জিনিষ কিনা। অনেকদিন ভাবিয়াছি তক্তপোষখানা বাতিল করিয়া ফেলিয়া দিব, ভাগ্যে দিই নাই, তাই আজ আমার ইজ্জৎ রক্ষা করিল, হাজার হোক পৈতৃক বস্তুর দরটাই আলাদা। বারকতক হেলিয়া দুলিয়া তক্তপোষ ক্ষান্ত হইল, ইতিমধ্যে আমি দাঁড়াইয়া উঠিয়া ভাবাবেগে, আনন্দে, কৃতজ্ঞতায় হেলিতে দুলিতে লাগিয়া গিয়াছি।

আসুন, আসুন, আজ আমার কি সৌভাগ্য, এ যে গরীবের ঘরে হাতীর পায়ের চিহ্ন, প্রভৃতি যে-সব শুভ স্বাগত বাক্য পুস্তকে পড়িয়াছিলাম সে-সব বলিতে বলিতে মুখে, চোখে, হস্তদ্বয়ে তদুপযুক্ত ভঙ্গী ও ভাব প্রকাশ করিতে লাগিলাম।

অপর পক্ষ যাঁহাকে উপলক্ষ্য করিয়া পৈতৃক তক্তপোষের মজ্জার পরীক্ষা হইয়া গেল তিনি বলিলেন, সে কি কথা, আপনার মতো গুণী প্রতিবেশীর বাড়ীতে আসা এতো আমার কর্ত্তব্য। এতদিন যে আসিনি অন্যায় হয়ে গিয়েছে, তাছাড়া জানেন তো কিছুদিন থেকে বড় ব্যস্ত ছিলাম।

ওরে, ও রামা, বলিয়া নিরুদ্দিষ্ট ভৃত্যের উদ্দেশ্যে অনির্দ্দিষ্ট কারণে একটা হাঁক ছাড়িলাম।

তিনি কিছু অনুমান করিলেন আর বলিয়া উঠিলেন, না, না, প্রয়োজন হবেনা, আমার সঙ্গে সিগারেট আছে।

পকেট হইতে রূপার সিগারেটকেস বাহির হইল, সিগারেটকেস হইতে যুগল সিগারেট বাহির হইল, এখনি সিগারেট হইতে ধোঁয়া বাহির হইবে।

আসুন একটা নিন।

কি সর্ব্বনাশ! একে তো সিগারেট খাইনা, তারপরে তাঁহার কাছে, মুখখোলা পেট্রল পাম্পের কাছে বরঞ্চ সিগারেট খাইতে রাজি আছি।

নাক মুখ যোগে প্রচুর ধোঁয়া ছাড়িতে ছাড়িতে তিনি সুরু করিলেন,

নাঃ, বেশিদিন আর এসব খাওয়া চলবে না, সেই পুরানো খেলো হুঁকোয় ফিরে যেতে হবে দেখছি।

এ রকম ভয়াবহ আশঙ্কার স্থলে কি বলা উচিত জানি না, মুখের ভাবেও অনেক কিছু প্রকাশ করা সম্ভব, কিন্তু সে বিষয়েও শিক্ষা নাই, তাই শোকাচ্ছন্নভাবে চুপ করিয়া থাকিলাম।

হঠাৎ উত্তেজিত হইয়া উঠিয়া তিনি বলিলেন, শয়তান মশায়, শয়তান, সরকার নয়। নইলে এরকমটি কেউ করে, চৌদ্দপুরুষের জমিদারী কেড়ে নেয়। দেখবেন আসছে ইলেকশানে একটি ভোট পাবে না।

আরো অনেক কিছু বলিলেন, আইনে রাজদ্রোহ অপরাধ নাই বটে, তবে সমাজে ভদ্রতাগুণ তো এখনো আছে শুনিতে পাই, কাজেই সে-সব আর প্রকাশ করিলাম না।

পাঠক এবারে নিশ্চয় ব্যাপার অনেকটা বুঝিতে পারিয়াছেন। প্রসঙ্গটা সরকার কর্তৃক জমিদারী প্রথা লোপ। কিন্তু বক্তা কে? জমিদার স্বয়ং? এবারে পাঠকের ভুল হইল। জমিদার নয়, জমিদারের নায়েব।

তারাচরণবাবু আমাদের গ্রামের জমিদারের নায়েব। গ্রামের মধ্যে তিনি একাই আছেন, আর সকলে না থাকিবার মধ্যেই, আর সবচেয়ে কম করিয়া আছেন জমিদার স্বয়ং। তাঁহাকে কালে ভদ্রে দেখিতে পাই, শুনি কলিকাতায় না কোথায় থাকেন। জমিদারের কাছারী বাড়ীতে তারাচরণবাবু সপরিবারে এবং পরিবারের ভ্রাতা ভগ্নী মাতাপিতাগণ সহ দেদীপ্যমান আর জমিদারের বসত বাড়ীটিতে ছুঁচো ইঁদুর চামচিকা বাদুড় প্রভৃতি জীব বিদ্যমান। তারাচরণবাবুর ফিটন গাড়ী সদর্পে গ্রাম্যপথে চলাফেরা করে। তারাচরণবাবুর পাইক বরকন্দাজের হাঁকডাকে গ্রাম্য বায়ুমণ্ডল শব্দিত। কাজেই আনাড়ীর যদি ধারণা জন্মে যে কার্য্যতঃ তিনিই জমিদার তবে তাহাকে অজ্ঞ বলা যায় না। বলা বাহুল্য তারাচরণবাবু গ্রামস্থ কাহারো বাড়ীতে কখনো পদার্পণ করেন না, তাঁহার বাড়ীতেই গ্রাম সকাল-সন্ধ্যায় গমন করিয়া থাকে।

এ হেন তারাচরণ বাবু গ্রাম্য ইস্কুলের সেকেণ্ড পণ্ডিতের বাড়ীতে অযাচিতভাবে আসিলে কি বলিব? কলির সন্ধ্যা না সত্যযুগের ঊষা? মুখে যাহাই বলি না কেন, মনে মনে নিশ্চয় বুঝিলাম সরকার জমিদারী প্রথা উঠাইয়া দিয়া সত্য একটা 'বৈপ্লবিক' কার্য্য করিয়াছে নতুবা গ্রাম্য

স্কুলের সেকেণ্ড পণ্ডিতের বাড়ীতে তারাচরণ বাবুর আগমনরূপ বিপ্লব কিরূপে সম্ভব হয়!

দেখবেন, আমি ছাড়ছি না, হাইকোর্ট মামলা করে গভর্ণমেণ্টের অর্ডার stay করিয়ে দেবো, তারপরে ধীরে সুস্থে প্যাঁচের পর প্যাঁচ কষে—হুঁ দেখে নেবেন।

তারাচরণ বাবুর প্যাঁচ বলিতে যে কি বোঝায় গ্রামস্থ একজনরূপে তাহা আমার সম্যক জানিবার কথা, তাই তিনি বাক্যটি আর শেষ করিলেন না।

এই ভাবে ঘণ্টা দুই তিন আমার বাড়ীতে বসিয়া সরকারের শয়তানি, মানুষের কৃতঘ্নতা, বিষয়আশয়ের অকিঞ্চিৎকরতা, নিজের অসাধারণ বুদ্ধিমত্তা প্রভৃতির ব্যাখ্যান করিয়া জানাইয়া দিলেন যে এত সহজে পৈতৃক জমিদারী (কাহার?) তিনি হাতছাড়া যদি করেন তবে তিনি পিতার সুপুত্র নন।

তারপরে পুনরায় মদীয় পৈতৃক তক্তপোষখানি বিচলিত করিয়া তিনি গাত্রোত্থান করিলেন এবং ফিটনে আরোহণ করিয়া পৈতৃক জমিদারীব পৈতৃক কাছারী বাড়ী (কাহাব?) অভিমুখে তিনি যাত্রা করিলেন। কালের পরিবর্ত্তনে আমি হতবুদ্ধি হইয়া নিতান্ত অভিভূতের মতো বসিয়া রহিলাম।

কিন্তু এদিনের এইটিই শেষ বিস্ময় নয়। আরো ছিল। কিছুক্ষণ পরে রমেশবাবু সচকিতভাবে আমার গৃহে প্রবেশ করিলেন।

আসুন, আসুন, জমিদারবাবু যে।

আরে চুপ, চুপ, ও বেটা আবার জানতে পাবে।

কার কথা বলছেন?

ঐ বেটা তারাচরণ।

আজ্ঞে তিনি তো অনেকক্ষণ চলে গিয়েছেন।

কেন শুয়োরটা এখানে এসেছিল নাকি?

এসেছিলেন বৈকি!

তবেই বুঝুন, সরকার একটা ভালো কাজ করেছে, নইলে তারাচরণ আসবে আপনার বাড়ীতে।

আমিও তাই ভাবি।

ভাবেন তো। চলুন ভিতরে গিয়ে বসিগে। কোথায় যাই, কার সঙ্গে কথা বলি, গোপনে লোক পাঠিয়ে খবর নেয়। মজা দেখুন, আমার নিজের গ্রামে, নিজের জমিদারীতে আমাকে পর করে তুলেছে, বেটা এমন বজ্জাত।

পাঠক, এবারে নিশ্চয় বক্তা ও বক্তব্য যুগপৎ বুঝিতে পারিয়াছেন। গ্রামের জমিদার রমেশবাবুর সঙ্গে এখন আমি কথা বলিতেছি।

আপনি কবে এলেন?

আজ সকালে।

আসবার কথা তো শুনিনি, হঠাৎ!

জমিদারী বাজেয়াপ্ত হতে চলেছে কিনা—

বড়ই দুঃখের বিষয়।

সেই কথা বজ্জাতটা বুঝিয়েছে নাকি? মোটেই দুঃখের বিষয় নয়। জমিদারী থেকে যা পাই তাতে একমাসও চলে না, কল্‌কাতায় চাকরি করে খাই, পাছে কখনো জমিদারী থেকে বেশি কিছু চেয়ে বসি তাই বেটা মাসে তিনবার ক'রে অজন্মা, বন্যা, সদর খাজনার দায় শুনিয়ে থাকে। ভয়ে চুপ করে থাকি। জমিদারীটুকু নিলে বেঁচে যাই, ওসব দায় আর থাকে না। মাঝে থেকে যা পাই তাই খুব।

আমার তো অন্য রকম ধারণা ছিল।

আপনি তো জমিদার নন বুঝবেন কি ক'রে? আমার মতো মনোভাব শতকরা নব্বই জন জমিদারের।

কিন্তু তারাচরণবাবু খুব দুঃখিত।

তারাচরণের মতো মনোভাব শতকরা নব্বই জন নায়েবের, ওরাই তো মালিক, দায় নেই, দায়িত্ব নেই, তোফা সম্পত্তি ভোগ করছে মশায়। সম্পত্তি গেলে আমার, থাকলে ওর। এ রকম ক্ষেত্রে জমিদারী গেলে ওর দুঃখ না হ'য়ে যায় না।

উনি তো বলছিলেন যে হাইকোর্টে মামলা ক'রে নাকি অর্ডার stay করাবেন।

সেই আভাস পেয়েই তো হঠাৎ আসতে হ'ল।

কেন?

মামলায় আমার কি লাভ? stay হ'লে ওবেটা আরো কিছুদিন সম্পত্তি

ভোগ করবে, stay না হ'লে খরচার দায়ী হব আমি। এ রকম ক্ষেত্রে আমার কি লাভ?

কিন্তু উনি তো বলছিলেন যে সহজে ছাড়বেন না।

আর সেই জন্যেই তো আসা। সম্পত্তির মূল দলিলগুলো আজ রাত্রে চুরি ক'রে নিয়ে স'রে পড়বো। তারপরে দেখি বেটা কি ক'রে মামলা দায়ের করে।

নিজের জিনিষ নিজে চুরি করিতে হইবে, অন্য উপায় নাই, জমিদার ও নায়েবের মধ্যে কি বিশ্বাসের সম্বন্ধ প্রভৃতি উচ্চাঙ্গের কথা যখন পাড়িতেছি, রমেশবাবু বলিয়া উঠিলেন কথাটা হঠাৎ বলে ফেললাম, তুমি ফাঁস ক'রে দিয়ো না।

না, না, সে ভয় করবেন না।

ভয় কেন করবো? তুমি যে শিক্ষক!

হায় শিক্ষক যে নির্ব্বোধ, এ কথাটা ঘরে পরে জানিতে কাহারো বাকি নাই। তাই সকল পক্ষই আসিয়া তাহাকে গোপন কথা অসঙ্কোচে বলিয়া যায়।

নাও, কথায় কথায় অনেক রাত হ'ল, এবারে উঠি। আজ রাতেই কাজটা সেরে শেষ রাতের ট্রেণে ফিরে যাবো।

যেমন সচকিতভাবে আসিয়াছিলেন তেমনি সচকিতভাবে তিনি বাহির হইয়া গেলেন। আমি একাকী বসিয়া বসিয়া জমিদারী সম্বন্ধে জমিদার ও নায়েবের বিচিত্র মনোভাব প্রসঙ্গ চিন্তা করিতে লাগিলাম।

## কুকুর বিড়ালের কাণ্ড

অজিত কুকুর ছানাটি কোলে লইয়া বাড়িতে প্রবেশ করিবামাত্র একটি বিচিত্র ফ্যাঁশ শব্দে চমকিয়া উঠিল, ভাবিল ও আবার কি ?

সঙ্গে ছিল দিলীপ সে বলিল, তোমার বাড়িতে বেড়াল আছে নাকি ?

আছে বই কি, ফেনী, এ বাড়ির একমাত্র মালিক, কিন্তু তুমি বুঝলে কি করে ?

শব্দে !

ও তো ফেনীর আওয়াজ নয়, বর্ষার দিন সাপ খোপ হ'তে পারে।

সাপ নয়, তবে সাপের মতোই হিংস্র হ'য়ে উঠেছে।

আবার ফ্যাঁশ আওয়াজ হইল, এবারে আরও বিকট।

ঐ শোনো।

দিলীপ সাবধান, নিশ্চয় সাপ।

নিশ্চয় তোমার ফেনী, ঐ দেখো।

তখন চক্ষু-কর্ণের বিবাদ ভঞ্জন করিয়া উভয়ে একযোগে দেখিল শ্রীমতী ফেনী বাড়ির একমাত্র মালিকা—রান্নাঘরের দরজায় উদ্যত-লম্ফভাবে দণ্ডায়মান, তাহার চোখ দুটা প্রজ্বলিত, পরিদৃশ্যমান দন্তপংক্তির ভিতরে জিহ্বা সঙ্কুচিত।

ঐ দেখো, এবার তো বিশ্বাস হ'ল যে সাপ নয়, কিন্তু হিংসায় এখন ও সাপের চেয়ে কম নয়।

হঠাৎ এমন হবার মানে ?

মানে তো স্পষ্ট। ওর নিঃসপত্ন অধিকার ভঙ্গ হ'বার উপক্রম, কোলে ককার স্প্যানিয়েলের বাচ্ছা।

পশুর মনস্তত্ত্ব বুঝলে কি উপায়ে ?

মানুষের মনস্তত্ত্ববোধের দ্বারা। তা ছাড়া এটার মা-কে যেদিন কিনে এনেছিলাম আমার বাড়ীর বেড়ালটাও ঠিক এমনি করেছিল।

আশ্চর্য্য !

কিছুই আশ্চর্য্য নয়, মানুষেও ঠিক এমনিটি করে থাকে। বাড়ীতে

নূতন চাকর এলে, অফিসে নূতন কেরাণী এলে পুরানোরা এমনি ক'রে থাকে।

এমন বিকট আওয়াজ করে না নিশ্চয়।

আওয়াজে কি আসে যায়, মনোভাব তোমার ফেনীর মতোই হয়ে থাকে।

অজিতের স্ত্রী সুরমা বৈকালিক প্রসাধনরূপ গুরুতর কার্য্যে নিযুক্ত ছিল, স্বামীর কণ্ঠস্বর শুনিয়া দ্রুতপদে আসিয়া উপস্থিত হইল, কুকুর ছানাটি দেখিয়া উল্লসিত হইয়া বলিয়া উঠিল—এই যে এনেছ, বাঃ কি সুন্দর!

তারপরে কুকুর ছানাটি কোলে লইল।

অজিত বলিল, দিলীপকে একটা নমস্কার করো, দাতাকে একবার ধন্যবাদ দাও। কিছুই করলে না, বেশ লোক তো।

কিঞ্চিৎ অপ্রস্তুত হইয়া কুকুর ছানাটি নাকের কাছে তুলিয়া সুরমা বলিল, নমস্কার দিলীপবাবু, সরি, আমি দেখতে পাইনি।

দুঃখিত হবেন না বৌদি, আমার মতো সামান্য লোক ওর আলোয় নিষ্প্রভ হয়ে তো যাবেই।

ঠাট্টা করবেন না দিলীপবাবু।

ঠাট্টা নয় বৌদি। ওর পেডিগ্রি জানলে আমাদের মানুষ বলেই মনে হবে না। ওর পূর্ব্বপুরুষদের একটা শাখা গিয়েছে জার্ম্মাণ কাইজারের কুকুরশালায় আর একটা শাখা গিয়েছে হোলি রোমান এম্পারারদের কুকুরশালায়। এ দুটো আমাদের দেশের চন্দ্র সূর্য্য বংশের অনুরূপ। তাই ওর আলোর উল্লেখ করেছিলাম।

তিনজনের কথোপকথনের মধ্যে উক্ত চন্দ্র সূর্য্য বংশের বর্ত্তমান প্রতিনিধি নিতান্ত সুবোধ শিশুটির মতো সুরমার কোমল কোলটি জুড়িয়া পড়িয়া রহিল, কেবল কালো কালো দুটি চোখে দুটি কৌতূহল কণা জ্বলিতে থাকিল।

ফেনীর অবস্থা সত্যই দারুণ নৈরাশ্যব্যঞ্জক। বাড়ীর আদরের ও দুধ-মাছের ভাগীদারকে প্রভুর কোলে দেখিয়া সে ক্রুদ্ধ হইয়াছিল, এখন তাহাকে প্রভু-পত্নীর কোলে স্থানান্তরিত হইতে দেখিয়া একেবারে ভাঙ্গিয়া পড়িল; বুঝিল প্রতিকারের উপায় নাই, তাই সে নিষ্ফল আক্রোশে গোঁ গোঁ শব্দে গজরাইতে লাগিল।

একে দু'বেলা মাংস খাওয়াতে হবে।

তা হলে ওকে মেরে ফেলবেন বৌদি।

তবে কি খাবে?

দু'বেলা আট আউন্স করে দুধ, সপ্তাহে দু'দিন মাংস, তাও এক ছটাকের বেশী নয়।

আমি ভেবেছিলাম রোজ মাংস দিতে হবে।

না, না, একি শিকারী কুত্তা না এলসেশিয়ান? তা ছাড়া কেবল এক মাসের বাচ্ছা কিনা।

দাঁড়ান ওর ডায়েটিংটা লিখে নেবো। কিন্তু তার আগে আপনাদের চা ক'রে দিই।

তা দিন, কিন্তু ওকে চা খাওয়াবেন না ব'লে রাখছি।

কুকুর ছানাটিকে একটি জল-চৌকির উপরে স্থাপন করিয়া সুরমা রান্না-ঘরে প্রস্থান করিল, অজিত ও দিলীপ ঘরে গিয়া বসিল।

হঠাৎ একটা বিকট আওয়াজ পাইয়া তিনজনে ছুটিয়া বাহির হইল, বাহির হইয়া দেখিল ফেনী চামুণ্ডা মূর্তি ধরিয়া জল-চৌকিতে উঠিয়া কুকুর ছানাটিকে নখদন্ত যোগে আক্রমণ করিতে উদ্যত আর কুকুর ছানাটি অসহায়ভাবে পড়িয়া আছে।

তবে রে পোড়ারমুখী, বলিয়া সুরমা ফেনীর ঘাড়ে লাঠির ঘা বসাইয়া দিল। প্রহৃত, অপমানিত, ফেনী সুকরুণ মিও মিও শব্দ করিতে করিতে কয়লা গাদার দিকে প্রস্থান করিল। যার যেথা স্থান।

এ তোমার অন্যায় সুরমা।

কি অন্যায়টা শুনি, ঐ শাঁকচুন্নি আমার কুকুর ছানার গায়ে হাত দেবে?

কিন্তু এতদিন তো ওরই ছিল আদর।

যখন ছিল তখন ছিল, বলিয়া এবারে কুকুর ছানাটিকে লইয়া রান্না-ঘরে চলিয়া গেল।

দেখবেন বৌদি ওকে আবার এক কাপ চা খাইয়ে বসবেন না।

অবশেষে তিনটি চায়ের পেয়ালায় তুফান তুলিয়া কুকুর ছানার নামকরণ হইল "কালো জোনাক"। চোখের দীপ্তি ও গায়ের রং এ দুটি হিসাবে ধরিলে নাকি আর কোন নামেই ওর বৈশিষ্ট্য প্রকাশ পায়না।

কুকুর ছানা প্রাপ্তির ইতিহাস এইরূপ। অজিত ও দিলীপ ঘনিষ্ঠ বন্ধু। পাড়ার লোকে তাহাদের বলে রাম লক্ষ্মণ, লব কুশ, কেহ কেহ বা বলে হরিহরাত্মা। পাড়ার বিখ্যাত এঞ্জিনিয়ার মিঃ পাল বলেন যে কংক্রিটের গাঁথুনী ফাট্‌তে পারে কিন্তু ওদের বন্ধুত্ব অকাট্য। উচ্চ কুলীন বংশসম্ভূত কুকুর ছানাটিকে দিলীপ উচ্চমূল্যে বিক্রয় করিতে পারিত, আর্জ্জেন্টিনা, বলিভিয়া প্রভৃতি রাজ্যের কন্‌সালের মোটর গাড়ী তাহার বাড়ীর দরজায় আনাগোনা করিয়াছে, কিন্তু দিলীপ টাকার লোভে টলে নাই, কুকুর ছানাটি অজিতকে দান করিয়াছে। লোকে বলিল—এমন যে হবেই আমরা জানতাম। আশ্চর্য্য, লোকে আগে থেকে সব কথাই জানে—তবু অদৃষ্ট বলিয়া এখনো কেন যে কিছু আছে ইহাই—সংসারের একমাত্র আশ্চর্য্য ব্যাপার।

॥ ২ ॥

সংসারের কোন্ বিদ্বেষটা চিরস্থায়ী? ইঙ্গ-সোভিয়েট বিদ্বেষ মৈত্রীতে পরিণত হয়, রুশ-জার্ম্মাণ দ্বন্দ্বও চিরকাল থাকেনা, এমন কি স্বামী-স্ত্রীর কলহ, সব কলহের পুরাতন এবং সব কলহের মূল তাহাও মেটে। কাজেই ফেনী ও কালো জোনাকের কলহ যে মিটিয়া যাইবে, বিস্ময়ের কি আছে! মানুষ না হইলেও তাহারা মানুষের পার্শ্বচর বটে তো। কিন্তু কলহটা একদিনে মেটে নাই বা সরাসরিও মেটে নাই। কতকগুলি স্বাভাবিক স্তর পার হইয়া এখন কুকুর বিড়াল মৈত্রীতে পরিণত হইয়াছে। প্রথম কিছুদিন গেল যুদ্ধমান বা বেলিজিরান্সি অবস্থা, তারপরে সাক্ষাৎ যুদ্ধ নয়, কিন্তু যুদ্ধসম বা নন বেলজিরান্সি, তারপরে আর্মড নিউট্রালিটি, নিউট্রালিটি কো-একজিসটেন্স অতিক্রম করিয়া এখন পুরাপুরি ঘনিষ্ঠ মিতালির পর্ব্ব চলিতেছে।—রাজনীতি কে কাহার কাছে শিখিয়াছে? পশুর কাছে মানুষ, মানুষের কাছে পশু?

এখন দুটিতে সদা-সর্বদা একত্র উঠা-বসা, খাওয়া-শোয়া, ভ্রমণ ও বিহার। একই কাঠের বাক্সের ভিতরে দু'জনে সারারাত শুইয়া থাকে। পাড়ার ছেলেরা কালো জোনাককে বিরক্ত করিলে ফেনী ফ্যাশ শব্দে বিরক্তি প্রকাশ করে। ফেনীর ভাতের থালায় শালিখ ও কাক লোভ প্রকাশ করিলে কুকুরটা থাবা তুলিয়া আক্রমণ করে। আর সবচেয়ে বিস্ময়ের কথা এই যে,

কালো জোনাকের বরাদ্দ দুধে ফেনী বা ফেনীর সংগৃহীত মাছের কাঁটায় কালো জোনাক কখনো অন্যায় আগ্রহ প্রকাশ করে না। আর দুটিতে, ফেনী আগে কালো জোনাক পিছনে বাড়ীময় ও বাড়ীর আশে পাশে ঘুড়িয়া বেড়ায়। তাহাদের বন্ধুত্ব দেখিয়া পাড়ার লোকে বলে যতসব কুকুর-বিড়ালের কাণ্ড!

কিন্তু এমন চিরকাল ছিল না। ফেনী নবাগতকে সহিতে পারিত না, তাহার দুধ চুরি করিয়া খাইত, তাহার বিছানা ছিঁড়িয়া ফেলিত, এমন কি সুরমার অনবধানে তাহাকে আক্রমণ করিত। তাহাদের কলহের শব্দে (শব্দটা ফেনীর কণ্ঠেই অধিক) প্রতিবেশীরা অস্থির ছিল। সকলে বলিত যতসব কুকুর-বিড়ালের কাণ্ড!

আগে দিলীপ আসিলে একদিকে ফেনী যেমন আক্রোশ করিত, কালো জোনাক তেমনি তাহার কাছে কাছে ঘুরিত। এখন দিলীপ আসিলে কাহারো ভাব-বৈকল্য ঘটে না। দিলীপ যখন খবরের কাগজ পড়ে কালো জোনাক পায়ের কাছে গুঁড়িসুড়ি হইয়া শুইয়া থাকে, ফেনী সতর্ক হইয়া পাহারা দেয় কেহ না শান্তি ভঙ্গ করে।

দিলীপ বলে, বৌদি কুকুরটা দেখছি আপনার খুব বশ মেনেছে!

কি ক'রে জানলেন?

আমাকে আর চিনতেই পারে না দেখছি।

সুরমা মনে মনে খুশী হয়, ভাবে আহা অজিত যদি এমনি বশ মানিত! সব পত্নীরই বিশ্বাস স্বামী তাহার যথেষ্ট বশ নয়।

দিলীপ বলে, এখন ফেনী আর কালো জোনাকে খুব ভাব দেখছি।

হবে না কেন দিলীপ বাবু, আপনাদের বন্ধুত্বের আদর্শ সমুখে দেখছে তো।

দিলীপ হাসিয়া বলে—যা বলেছেন বৌদি, আমাদের এঞ্জিনিয়ার পাল বলেন যে আমাদের মতোই ফেনী আর কালো জোনাকের সম্বন্ধ একেবারে 'অকাট্য'।

বেশ দিন চলিয়া যায়।

॥ ৩ ॥

সংসারে কোন্ সম্বন্ধটা চিরস্থায়ী ? জার্মাণ-সোভিয়েট মৈত্রী লঙ্ঘন করে হিটলার, ইঙ্গ-ফরাসী মৈত্রী শিথিল করে হিটলারের বিমান। সংসারে সবই সম্ভব, এমন কি দিলীপ অজিতের আদর্শ বন্ধুত্বও অবশেষে ক্ষুণ্ণ হইল। পাড়ার লোকে বলিল, এ যে শেষে রাম-লক্ষ্মণের লড়াই, কেহ বলিল এমন না হ'লে আর কলির শেষ কেন বলেছে। এঞ্জিনিয়ার পাল বলিলেন, কি আশ্চর্য্য, কংক্রিটের গাঁথুনীতেও দেখছি ফাটল ধরলে !

ব্যাপারটার সূত্রপাত একটি বাড়ীভাড়া প্রসঙ্গে। দিলীপ ও অজিত দু'জনেই থাকে ভাড়া বাড়ীতে, ভাড়া যেমন বেশী, স্থান তেমনি অকুলান। এমন সময়ে একটি স্বল্প ভাড়ার অধিক স্থানের বাড়ী পাওয়ার সম্ভাবনা দেখা দিল, দিলীপ ও অজিত দু'জনেই দাঁড়াইল প্রার্থী। তারপরে কোন সূত্রে, বাহিরের কোন উত্তেজনায়, ভিতরের কোন প্ররোচনায় উভয়ের প্রার্থনায় লাগিল সঙ্ঘাত। সঙ্ঘাত ক্রমে গুপ্ত সংঘর্ষে ও পরে প্রকাশ্য কলহে পরিণত হইল, সে ইতিহাস মনস্তত্ত্বজ্ঞদের পক্ষে অত্যাবশ্যক হইলেও এ কাহিনীর পক্ষে অনাবশ্যক। আমাদের পক্ষে প্রয়োজন তাহাদের কলহের পরিণাম। একদিন প্রকাশ্য রাজপথে দিলীপ ও অজিতের দলবলে সংঘর্ষ ঘটিয়া গেল এবং তারপর হইতে চক্ষুলজ্জার আবরণটুকু সম্পূর্ণ খসিয়া পড়িয়া গেল। পাড়ার ছেলেরা দুই দলে বিভক্ত হইয়া পড়িয়া পথে-ঘাটে যত্র-তত্র বিতণ্ডা ও মারামারি করিতে থাকিল। বৃদ্ধেরা আপনাদের মধ্যে বলাবলি করিত এ যে কুকুর-বিড়ালের কাণ্ড হ'য়ে উঠল দেখছি।

পশু যদি সত্যই মানুষের গুণগ্রাহী হইত তবে দিলীপ ও অজিতের বিচ্ছেদ অজুহাত অবলম্বন করিয়া ফেনী ও কালো জোনাকেরও বিবাদে মাতিয়া ওঠা উচিত ছিল। কিন্তু কার্য্যতঃ ঠিক তাহার বিপরীত হইল। তাহারা পাড়ার বিবাদের সঙ্কেত তো গ্রহণ করিলই না, বরঞ্চ প্রতিদিন ঘনিষ্ঠতর হইয়া উঠিতে লাগিল। মানব-চরিত্রের প্রেরণায় অজিত-প্রদত্ত কুকুরটার প্রতি সুরমা অনাদর প্রকাশ করিতে শুরু করিল, তাহার খাদ্যের বরাদ্দ কমাইয়া দিল, মাঝে মাঝে ইঙ্গিত ও আচরণের দ্বারা ফেনীকে কুকুরটার বিরুদ্ধে উত্তেজিত করিতে চেষ্টা করিত। কিন্তু কিছুতেই কিছু হইল

না, নিজ খাদ্যের অংশ ফেনী কুকুরটার সঙ্গে ভাগ করিয়া খাইত আর সর্বদা দু'জনে অধিকতর ঘনিষ্ঠতায় চলাফেরা করিত। বিড়ালের অকৃতজ্ঞতায় ও কুকুরের বেহায়াপনায় বিরক্ত হইয়া সুরমা মাঝে মাঝে বলিয়া উঠিত, যতসব কুকুর-বিড়ালের কাণ্ড!

একদিন ব্যাপার চরমে উঠিল। পাড়ায় ফুটবল ম্যাচ ছিল। ম্যাচে হারজিত আছে, তেমনি আবার মারধোরও আছে। রেফারীর একটা সিদ্ধান্ত লইয়া কুরুক্ষেত্র কাণ্ড বাধিয়া গেল এবং অল্পক্ষণের মধ্যেই রেফারীর সিদ্ধান্ত বিস্মৃত হইয়া দিলীপ ও অজিতের বিবাদরূপে আত্ম-প্রকাশ করিল। খেলার মাঠে দুই দলের লোকই ছিল আর উপলক্ষ্য তো অনেকদিন হইতেই প্রস্তুত, কাজেই বিবাদের রূপান্তরে বিস্মিত হইবার কারণ নাই। কিল ঘুসি চড় চলিবার পরে অহিংস তূণের শেষ অস্ত্র ইট-পাটকেল বাহির হইল। দিলীপ ও অজিত খেলার মাঠে ছিলনা, মারামারি হইতেছে শুনিয়া ছুটিয়া আসিল। এম্বুলেন্স খবর পাইয়া যখন আসিল, দেখা গেল আহতের সংখ্যা ৮।১০ জন, তন্মধ্যে দিলীপ ও অজিত দু'জনেই আছে। কতক হাসপাতালে আর বাকি সকলে নিজ নিজ বাড়িতে চলিয়া গেলে পাড়া শান্ত হইল। বৃদ্ধের আয়ুর্বেদীয় ঔষধালয় হইতে ফিরিবার পথে মৃদুস্বরে নিজেদের মধ্যে বলাবলি করিতে লাগিল —যতসব কুকুর-বিড়ালের কাণ্ড হ'য়ে উঠল।

অজিত আহত হইয়াছে শুনিয়া দিলীপের একমাত্র ও যোগ্যতম প্রতিনিধি কুকুরটার উপরে সুরমা গিয়া পড়িল, প্রাণপণে ঠেঙ্গাইল। কিন্তু কি আশ্চর্য্য কুকুর নিশ্চয়ই মানুষ নয়, সেটা আদৌ বিরক্তি প্রকাশ বা বিদ্রোহ করিল না, সুরমার পায়ের কাছে লুটাইয়া পড়িয়া মাথা ঘসিতে ও লেজ নাড়িতে লাগিল, সুরমা যেন কতই আদর করিতেছে। ওদিকে বিড়ালটা'র কাণ্ড দেখো। তাহার উচিত ছিল প্রভুর লাঞ্ছনায় উত্তেজিত হইয়া প্রভুপত্নীকে সাহায্য করা, কিন্তু সেইরূপ কিছুই করিল না। সঙ্গীর সমূহ বিপদে বিব্রত হইয়া করুণ আর্তনাদে সে প্রতিবাদ জ্ঞাপন করিতে লাগিল। কিন্তু তাহাতেও যখন সুরমার উদ্যত যষ্টিহাত নিরস্ত হইল না, তখন ফেনী এক কাণ্ড করিয়া বসিল (আঃ ছি ছি) লাফাইয়া উঠিয়া তাহার হাতে এমন জোরে আঁচড়াইয়া দিল যে লাঠি ফেলিয়া সুরমা পালাইবার পথ পাইল না। ঘরে ঢুকিতে ঢুকিতে বিড়ালের কৃতঘ্নতা স্মরণ করিয়া দীর্ঘ নিঃশ্বাসের সঙ্গে বলিয়া উঠিল, যতসব কুকুর-বিড়ালের কাণ্ড!

তখন কালো জোনাক উঠিয়া দাঁড়াইল, ফেনীর সজল-চক্ষু তাহাকে প্রশ্ন করিতে লাগিল, খুব লাগিয়াছে কি! উত্তরে কালো জোনাকের স্নিগ্ধ চক্ষু বলিল, হাতটায় অত জোরে না আঁচড়াইলেই পারিতে, ঐ হাতেই যে দু'বেলা খাইতে দেয়। হয়তো আরো কিছু উত্তর-প্রত্যুত্তর বিনিময় তাহাদের মধ্যে হইয়া থাকিবে, কিন্তু আমরা তাহা কেমন করিয়া বুঝিব— কারণ, সে সব তো কুকুর-বিড়ালের কাণ্ড!

— শেষ —